জীবনের প্রকৃত পরিসমাপ্তি। কীর্তিক্লান্ত কবি জীবনসায়াহ্নে তাঁর বাণী-প্রতিমাকে বিস্মৃতির জলে বিসর্জন দিয়ে অবশেষে স্বদেশে ফিরলেন। সঙ্গে নিয়ে এলেন তিনটি ভাষারত্নের মূল্যবান পণ্য, বিপুল ঋণের বোঝা আর হোমার, দান্তে, ভার্জিল, শেক্সপীয়ার ও মিলটন প্রভৃতি য়ুরোপীয় মহাকবিদের কয়েকটি মর্মরমূর্তি এবং জার্মান, ইতালি, ফরাসী ভাষার কিছু দুর্লভ গ্রন্থাবলী।

রামমোহন যেমন সর্বপ্রথম ঘরের বন্ধ জানালা খুলে পশ্চিমের আলো-বাতাস নিয়ে আসার পথ সুগম করে দিয়েছিলেন, তেমনি আমরা দেখতে পাই যে, তাঁর যোগ্য উত্তরসূরী হিসাবে মাইকেল যেন তাঁর বলিষ্ঠ কাঁধে গোটা য়ুরোপের জ্ঞানভাণ্ডারকে এদেশে বহন করে নিয়ে এসেছিলেন এবং তাঁর এই একক প্রয়াসের কথা আমরা আজ যখন চিন্তা করি তখন উপলব্ধি করতে পারি মাইকেলপ্রতিভার মহত্ত্ব ও শ্রেষ্ঠত্ব কোথায়। য়ুরোপের মানসলোককে এইভাবে তাঁর স্বজাতির গোচরীভূত করে দিয়ে নবজাগৃতির সাধনাকে মাইকেল সত্যিই সম্পূর্ণতা প্রদান করেছিলেন।

## ॥ উনিশ ॥

মাইকেল এসে উঠলেন সাহেবপাড়ার বিলাতি হোটেল-এ, বিদ্যাসাগরের সকল আয়োজনকে উপেক্ষা করে। কিন্তু মাদ্রাজের অজ্ঞাতবাস থেকে ফিরে আসা আর এইবার য়ুরোপ থেকে ফিরে আসার মধ্যে প্রচুর পার্থক্য ছিল। সেদিন মাইকেল ছিলেন অখ্যাত এবং উপেক্ষিত। আজ কিন্তু তিনি কীর্তিমান কবি—উনবিংশ শতকের প্রতিনিধি-কবি। আজ তাঁর হাতে নবজাগরণের প্রদীপ্ত মশাল—সেই মশালের আলোকে তিনি বাঙালির মন রাঙিয়ে দিয়েছেন। তার ওপর এখন তিনি ব্যারিস্টার। তাই মধুসূদন ফিরেছেন—এই বার্তা শহরে রটে গেল এবং দলে দলে তাঁর গুণগ্রাহী বন্ধুরা ছুটে এলেন তাঁদের প্রিয় কবিকে সাদর অভ্যর্থনা জানাবার জন্য। মাইকেলের এক জীবনচরিতকার এই প্রসঙ্গে লিখেছেন :

> "মধুসূদন প্রত্যেকের সহিত করমর্দন করিয়া, তাঁহার স্বভাবসুলভ মধুর বচনে আপ্যায়িত করিলেন। বিদ্যাসাগর মহাশয় উপস্থিত হইবামাত্র মধুসূদন তৎক্ষণাৎ দণ্ডায়মান হইয়া, দুই হস্তে তাঁহার গলা জড়াইয়া মুখ চুম্বন করিলেন, এবং আনন্দে আত্মহারা হইয়া তাঁহাকে বক্ষে চাপিয়া ধরিয়া ক্রমাগত চুম্বন ও নৃত্য করিতে লাগিলেন··· রামকুমার বিদ্যারত্ন সাক্ষাৎ করিতে আসিলে, মধুসূদন তাঁহাকে দুই ভুজ প্রসারণপূর্বক প্রেমালিঙ্গনে বদ্ধ করিয়া, তাঁহার মুখ চুম্বন করিলেন এবং পণ্ডিতকে পাশে বসাইয়া, কুশলবার্তা জিজ্ঞাসা করিয়া নানা কথায় তাঁহাকে আপ্যায়িত করিয়াছিলেন।"

য়ুরোপ থেকে প্রত্যাবর্তন করার পর মাইকেল বেঁচেছিলেন মাত্র ছয় বছর। এই ছয় বছরের কাহিনী তাঁর জীবনের ব্যর্থতা ও বেদনার কাহিনী এবং অর্থচিন্তার কাহিনী। বাঙালির নিকট সে কাহিনী অতি সুপরিচিত। এখানে তার উল্লেখ নিষ্প্রয়োজন। হাই কোর্ট-এ ব্যারিস্টারি করতে গিয়ে তিনি

প্রবল বাধা পেয়েছিলেন। ব্যারিস্টারি ব্যবসায়েও তাঁর প্রতিষ্ঠা এবং অর্থাগম আশানুযায়ী হয় নি। এই প্রসঙ্গে শিবনাথ শাস্ত্রী লিখেছেন :

> "যদি পৃথিবীতে ব্যারিস্টারি করিবার অনুপযুক্ত কোনও লোক জন্মিয়া থাকে তিনি মধুসূদন দত্ত। তাঁহার প্রকৃতির অস্থিমজ্জাতে ছিল ব্যারিস্টারির বিপরীত বস্তু।"

মাইকেলের মেজাজের সঙ্গে আইনজীবীর পেশা খাপ খাওয়া আদৌ সম্ভব ছিল না। তোষামোদ ছিল তাঁর প্রকৃতিবিরুদ্ধ। বিচারপতিদের সঙ্গে তিনি প্রায়ই বাদানুবাদে প্রবৃত্ত হতেন। বেঞ্চ ও বারের মধ্যে যে সূক্ষ্ম ভেদরেখা আছে, মাইকেলের স্বাধীন প্রকৃতি তা কিছুতেই মানতে চাইত না। বন্ধু গৌর বসাক এজন্য তাঁকে কতবার সাবধান করে দিতেন। কিন্তু অমিততেজস্বী মাইকেলের সেই এক জবাব—"I can never brook anybody's bullying, তা তিনি যিনিই হউন না কেন ?" তার উপর প্রৌঢ় বয়সে তাঁর কণ্ঠস্বর বিকৃত ও কর্কশ হয়েছিল। ব্যবসায়ের পক্ষে এটাও ছিল একটা বড়ো অন্তরায়। এ ছাড়া "কাব্যামোদী ও নাট্যামোদী বন্ধুগণকে পাইলে মধুসূদন কাজকর্ম ভুলিয়া যাইতেন।" তথাপি তাঁর জীবনেতিহাস পাঠ করে আমরা জানতে পারি যে, ব্যারিস্টারিতে মাইকেলের মাসিক আয় দু'হাজার টাকা পর্যন্ত হয়েছিল। একা মানুষ—তাঁর পক্ষে দু'হাজার টাকা কম নয়। মাইকেল বিলাত থেকে একলাই ফিরেছিলেন; আঁরিয়েতা পুত্রকন্যাদের নিয়ে সেখানেই থেকে গিয়েছিলেন। তিন বছর পরে তিনি এসে স্বামীর সঙ্গে আবার মিলিত হন। স্ত্রীপুত্রকে প্রবাসে রেখে আসার কারণ আর্থিক অসচ্ছলতা এবং মাইকেল ঠিক করেছিলেন যে, সপরিবারে থাকবার মতো আইন ব্যবসায়ে অর্থাগম হলেই তিনি স্ত্রীপুত্রদের ভারতে নিয়ে আসবেন। দু'হাজার টাকা আয় হ'লে কি হয়—বেহিসাবী মাইকেলের পক্ষে তা সামান্যই। তাঁর নিজের খরচ হাজার টাকার কমে কিছুতেই কুলাত না—তার উপর আঁরিয়েতাকে প্রতি মাসে তিনশো-চারশো টাকা পাঠাতে হ'ত।

বিপুল ঋণভার কাঁধে নিয়েই মাইকেল দেশে ফিরেছিলেন। আইন ব্যবসায়ে আশাতীত উন্নতি হ'ল না, অথচ ব্যয়সংকোচও তিনি কিছুতেই করতে পারলেন না। ফলে স্ত্রীকে টাকা পাঠানো অনিয়মিত হয়ে ওঠে।

পত্নীগত-প্রাণ মাইকেল। ধার করে টাকা পাঠাতে লাগলেন। পৃথিবীতে, তাঁকে ধার দেবার মানুষ একজনই ছিলেন। তিনি বিদ্যাসাগর।

এই সময়ে ছোট আদালতে জজের পদ খালি হয়। বিদ্যাসাগর মাইকেলের অনুরোধে তাঁর জন্য সেই চাকরির চেষ্টা করেন। অর্থাগম না হলেও কলিকাতার বিদ্বৎসমাজে এবং সকল সম্ভ্রান্ত পরিবারে মাইকেলের প্রতিষ্ঠা ও সম্মান এই সময়ে পূর্বাপেক্ষা শতগুণে বৃদ্ধি পেয়েছিল। তাঁর ব্যক্তিত্ব এবং মধুর চরিত্রে সকলেই আকৃষ্ট হতেন—বররুচি মাইকেলের বন্ধুত্ব ছিল সকলের কাম্য। সম্ভ্রান্তবংশের পুরমহিলারা পর্যন্ত মাইকেলকে তাঁদের অন্তঃপুরে এনে সমাদরে ভোজন করিয়ে তৃপ্তি পেতেন। এমন সৌভাগ্য বাংলা দেশে সেদিন আর কারো ভাগ্যে ঘটে নি।

মাইকেল যখন দেশে ফিরলেন তখন বাংলার সাহিত্যগগন বঙ্কিমচন্দ্রের প্রতিভার দ্যুতিতে ভাস্বর হয়ে উঠেছে। নাটকের ক্ষেত্রে দীনবন্ধুর প্রতিভাও এনে দিয়েছে যুগান্তর। মাইকেলের প্রতিভা তখন নিঃশেষিত—তাঁর নূতন কিছু দেবার ছিল না। বাণীর সাধনায় তিনি এই সময়ে একরকম বিরত ছিলেন বললেই হয়। কেবলমাত্র তাঁর "কবিত্বসৌরভ এক্ষণে রৌদ্রদীপ্ত বৈশাখের স্বর্ণোজ্জ্বল আম্রমঞ্জরীর প্রাণহরা সুবাসের ন্যায় দিগ্‌দেশ আমোদিত" করে ফিরছিল। মাইকেলের কবিজীবনের একমাত্র পুরস্কার এই যে, জীবিত কালেই তিনি অকুণ্ঠ সমাদর লাভ করেছিলেন। মেঘনাদের সিংহগর্জন আর ব্রজাঙ্গনার মুরলি-নিস্বন তখনো বাংলার কাব্যসংসারকে মুগ্ধ করে রেখেছিল। তখনো তাঁর নাটকের অভিনয় নাট্যামোদীদের পরম আকর্ষণের বিষয় ছিল।

কিন্তু মাইকেলের সকল চিন্তাভাবনা তখন একটি বিন্দুতে এসে সংহত হয়েছে—অর্থ। আশে পাশে কত ধনী লোক—তাঁদের সকলেরই যে বিদ্যাবুদ্ধি আছে তা নয়—তবু সমাজে অর্থকৌলীন্যে তাঁরাই শ্রেষ্ঠ। বিত্তহীন জীবন মাইকেলের কল্পনার বাইরে—চল্লিশ হাজার টাকার কম কোনো ভদ্রলোকের চলে না—এই ছিল তাঁর ধারণা। কিন্তু জীবনসায়াহ্নে ভাগ্যলক্ষ্মী এমনভাবে মুখ ফেরালেন যে, কিছুতেই তিনি তাঁর ঈপ্সিত অর্থ উপার্জন করতে পারলেন

না। এই ব্যর্থতাই তিলে তিলে তাঁর দেহকে ক্ষয় করছিল, আর মনকে করছিল শূন্য। কোন্ ধূসর ছায়ালোকে মিলিয়ে গেছে আজ তাঁর সেই গগনবিহারী কবিকল্পনা। এই অভাব, এই ব্যর্থতার মধ্যে মাইকেলের কবিসত্তা তখন সম্পূর্ণভাবেই অবলুপ্ত হয়ে গিয়েছিল। বেঁচে ছিল শুধু তাঁর কঙ্কাল। জীবনের শেষ ছয় বছরে যখনই কোনো উপলক্ষে দু'একটা কবিতা তিনি রচনা করেছেন, দেখা যায়, সেই সব কবিতার ভেতর দিয়ে তাঁর অন্তরের এই অভাব—এই অর্থচিন্তাই অভিব্যক্ত হয়েছে বেদনার্ত ভাষায়। এই ছিল তাঁর ললাট-লিখন—নিয়তির নিদারুণ পরিহাস, মর্মান্তিক নিষ্ঠুরতা।

১৮৬৯। মে মাস।

ছেলেমেয়ে নিয়ে আঁরিয়েতা য়ুরোপ থেকে ফিরলেন।

মাইকেল আগে থেকেই মাসিক ৪০০্ টাকা ভাড়ায় ছয় নম্বর লাউডন স্ট্রীটে একখানি সুরম্য দোতলা বাড়ি ভাড়া নিয়েছিলেন। এইখানে তাঁর জীবনের তিনটি বৎসর অতিবাহিত হয়। এই সময়ে ব্যারিস্টারি ব্যবসায়ে তাঁর কিছু উন্নতিও হয়েছিল। তাঁর লাউডন স্ট্রীটের জীবনের একটি সুন্দর চিত্র দিয়েছেন 'মধু-স্মৃতি' গ্রন্থের লেখক। এখানে তার কিছু উদ্ধৃতি দেওয়া হ'ল। তিনি লিখছেন :

"৬ নং লাউডন ষ্ট্রীটের সুরম্য অট্টালিকা মধুসূদন য়ুরোপীয় ফ্যাসানে, ফরাসী আদর্শে সুসজ্জিত করিয়াছিলেন, ভবনবেষ্টিত উদ্যান নানা পুষ্পবৃক্ষে, লতাপাতায় পরিপূর্ণ ছিল। য়ুরোপীয় প্রণালীতে উদ্যান রচিত হইয়াছিল। ফরাসী প্রণালীতে রোপিত পুষ্পকুঞ্জ ও লতামণ্ডপের বাহার সে সময়ে এ দেশের কাহারও উদ্যানে দেখা যাইত না। কক্ষসমূহের আভ্যন্তরিক সাজসজ্জাও বিচিত্র। প্রাচীর গাত্রে য়ুরোপীয় পৌরাণিক কাব্যসমূহ হইতে নির্ব্বাচিত বিষয়ের চিত্রাবলী সুশোভিত। কৌচ, কেদারা, টেবিল, আলমারী, ঝালর, পর্দ্দা যে কত অভিনব প্রকারের ছিল, তাহা বলা যায় না। পুস্তকাধারে য়ুরোপীয় বিবিধ ভাষায় রচিত মহাকবিগণের গ্রন্থাবলী (classical works) সজ্জীভূত। তিনি য়ুরোপ হইতে আসিবার সময় হোমর, দান্তে, ভার্জ্জিল,

টাসো, সেক্‌সপীয়ার, মিল্টন প্রভৃতি মহাকবিগণের ধাতু ও প্রস্তর প্রভৃতির দ্বারা নির্ম্মিত অর্দ্ধমূর্ত্তিসমূহ (Bust) বহুমূল্যে ক্রয় করিয়া আনিয়াছিলেন। সেই প্রতিমূর্ত্তিগুলি তাঁহার পাঠাগারের শোভাবর্দ্ধন করিত। এতদ্ভিন্ন তাঁহার পত্নী, কন্যা, পুত্র প্রভৃতির গৃহগুলিতেও নূতন ধরণের সাজসজ্জার অভাব ছিল না। সে সকলের উল্লেখ নিষ্প্রয়োজন। বহির্গমনের জন্য কয়েকটি অশ্ব ও অশ্বযান ছিল। তন্মধ্যে একখানি শকট এরূপ বহুমূল্য ছিল যে, তাঁহার য়ুরোপীয়ান বন্ধুরা তাহার 'grand carriage' নাম দিয়াছিলেন। এই ভবনে প্রায় প্রতি মাসেই ২।৩ বার তিনি নির্ব্বাচিত বন্ধুবর্গকে ভোজে নিমন্ত্রণ করিতেন। প্রিন্স দ্বারকনাথ ঠাকুরের পাচক তাঁহার সূপকার্য্যে নিযুক্ত ছিল। সে নানাবিধ রসনাতৃপ্তিকর সুখাদ্যে তাঁহার সুহৃৎগণের রসনারঞ্জন করিত; এজন্য মধুসূদন তাহার উপর যারপরনাই সন্তুষ্ট ছিলেন। দ্বারকানাথ মিত্র হাই কোর্ট-এর জজ হইলে মধুসূদন এক বিরাট ভোজের আয়োজন করিয়া যাবতীয় ব্যবহারজীবি-গণকে ভোজ দেন। পরের সুখে তাঁহাকে সতত উল্লসিত দেখা যাইত।"

তবে এখানে উল্লেখ্য যে লাউডন স্ট্রীটের বাড়িতে বাবুর্চির রান্নায় যখনই মাইকেলের অরুচি হ'ত তখনই তিনি ছুটতেন হয় রাজকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়ের বাড়িতে, নয়ত বড়বাজারে গৌর বসাকের বাড়িতে। রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথের পিতা দুর্গাচরণ বন্দ্যোপাধ্যায়ের বাড়িতেও যেতেন। কলিকাতায় তখনকার দিনে বাঙালি হিন্দুসমাজে যাঁরাই মান্যগণ্য ছিলেন, তাঁদের পরিবারে মাইকেলের ছিল অবাধ যাতায়াত; মাইকেল এসেছেন শুনলেই পুরনারীরা উল্লসিত হ'তেন ও তাঁর জন্য নানারকম উপাদেয় আহার্য প্রস্তুত করে অন্দর মহলেই তাঁর আহারের ব্যবস্থা করতেন। সাহেব মানুষ, প্যাণ্ট-পরিহিত অবস্থায় আসনে বসে খেতে তাঁর সময় সময় অসুবিধা কম হ'ত না। চুঁচুড়ায় একবার ভূদেব তাই তাঁকে বলেছিলেন, 'মধু, এবার থেকে তোমার জন্য একপ্রস্থ করে ধুতি-চাদর রেখে দেব'। গৌরদাস বসাকের বাড়িতেই তিনি বেশি যেতেন বলে জানা যায় এবং তাঁর মাকে মাইকেল 'মা' বলে ডাকতেন। বসাক-বাড়িতে গিয়ে স্বচক্ষে দেখে এসেছি, বসাক-জননী মাইকেলের খাওয়ার জন্য একপ্রস্থ স্বতন্ত্র বাসন তৈরি করিয়ে রেখেছিলেন; মাইকেল যখনই আসতেন, ঐ বাসনে তাঁকে খেতে দিতেন এবং নিজে বসে থেকে যত্নের সঙ্গে খাওয়াতেন।

খ্রীষ্টানধর্ম গ্রহণ করে তিনি জননী জাহ্নবীর হৃদয়ে আঘাত দিয়েছিলেন এবং সেই আঘাতেই তাঁর মৃত্যু হয়। মাতৃস্নেহ-বঞ্চিত মাইকেলের হৃদয়কে বাংলার যেসব মায়েরা তাঁদের স্নেহ দিয়ে ভরিয়ে রাখতেন, তাঁদের প্রত্যেকেই আমাদের শ্রদ্ধার দাবী রাখেন ; কেননা, তাঁদের এই স্নেহ পেয়েছিলেন বলেই না জীবন-সংগ্রামে মাইকেল অবিচল ছিলেন। প্রতিভার লালনপালনে জননী অথবা জায়ার স্নেহ বা প্রেম যে অপরিহার্য, এর দৃষ্টান্ত কাব্যসংসারে অজস্র আছে।

মাইকেল লাউডন স্ট্রীটে বাস করতে লাগলেন।

অদৃষ্টের ক্ষণস্থায়ী করুণায় "এই সময়ে তাঁহার সৌভাগ্য-সূর্য উদিত হইয়াছিল ; কিন্তু সেই সূর্য তাঁহার ভাগ্যাকাশের মধ্যপথে উপনীত হইতে না হইতে, কোথায় অস্তহিত হইয়া গেল"। মেদিনী তখন মাইকেলের জীবনের রথচক্র গ্রাস করতে আরম্ভ করল। প্রৌঢ়ত্বের শেষ সীমায় মাইকেল তখন উপনীত। দীপাবলী-তেজে উদ্ভাসিত সৌধকিরীটিনী স্বর্ণলঙ্কার স্বপ্ন আজ আর কবির চিত্তে কোনো ছায়াপাত করে না। তাঁর জীবন-উদ্যানে যৌবনের কুসুমদাম আজ বিশুষ্ক, মুরজ ও রবাব-ধ্বনি নীরব। নিস্তব্ধ দুন্দুভির জীমূতমন্দ্র। প্রদীপ্ত অগ্নি তখন ভস্মাবশেষে পরিণত।

মাইকেল হাই কোর্ট-এ চাকরি নিলেন—প্রিভি কাউন্সিল রেকর্ডস-এর পরীক্ষকের চাকরি। মাসিক বেতন এক হাজার টাকা। নির্দিষ্ট উপার্জনের মধ্যে মাইকেলের দিনাতিপাত হয়। আর্থিক অসচ্ছলতায় তাঁর চিত্ত তখন ভারাক্রান্ত। ঋণের বোঝা তখন আগের চেয়ে আরো ভারি হয়ে উঠেছে। দেনার দায়ে পৈতৃক সম্পত্তির অধিকাংশই তখন একে একে বিকিয়ে গেছে। চাকরি ছেড়ে দিলেন। আবার ব্যারিস্টারি শুরু করলেন। কিন্তু তাঁর রথচক্র তখন মাটির তলায় অনেকখানি নেমে গেছে।

১৮৭১।

দীর্ঘ পাঁচ বছরের ব্যবধানে মাইকেলের নূতন বই বেরুল। হেক্টরবধ কাব্য। সম্পূর্ণ নূতন রীতিতে তাঁর প্রথম গদ্যরচনা। এ বই তাঁর "গ্রীকভাষা ও হোমারের প্রতি আন্তরিক অনুরাগের ফল"। হোমারের 'ঈলিয়াড'

কাব্যের উপাখ্যানভাগের অনুবাদ এই বই। অনুবাদও সম্পূর্ণ নয়। বাংলা ভাষায় হোমার-এর অনুবাদ এই প্রথম। সাহিত্যকর্মের সর্বক্ষেত্রেই মাইকেল প্রথম। অমিত্রাক্ষর ছন্দের মতো মাইকেল এক অভিনব বাংলা গদ্য সৃষ্টি করতে চেয়েছিলেন। "সংকল্পের সূচনা—রেখাপাত হইয়াছিল; কিন্তু কার্য-সিদ্ধি হয় নাই; আরব্ধ গ্রন্থও সম্পূর্ণ হয় নাই।" অলঙ্কারসমন্বিত গদ্য বাংলা ভাষায় এই প্রথম। হেক্টরবধের গদ্য অনেকটা জার্মান ছাঁচে ঢালা। গ্রন্থখানি মাইকেল তাঁর সহপাঠী ও বন্ধু ভূদেব মুখোপাধ্যায়ের নামে উৎসর্গ করেন। ভূদেব তখন বাংলা সাহিত্যে একজন বিশিষ্ট প্রবন্ধলেখক হিসাবে সুপ্রতিষ্ঠিত। উৎসর্গপত্রের একাংশে মাইকেল তাই লিখেছিলেন:

> "এ বঙ্গদেশে যে তোমার অতি শুভক্ষণে জন্ম, তাহার কোনই সন্দেহ নাই; কেন না, তোমার পরিশ্রমে মাতৃভাষার দিন দিন উন্নতি হইতেছে। পরমেশ্বর তোমাকে দীর্ঘজীবী করুন, এই প্রার্থনা করি। যে শিলায় তুমি, ভাই, কীর্তিস্তম্ভ লিখিতেছ, তাহা কালও বিনষ্ট করিতে অক্ষম।"

ভূদেব তখন চুঁচুড়ায় সরকারী কর্মে নিযুক্ত। সেখান থেকে তিনি মাইকেলকে চিঠি লিখলেন:

> "ভাই, তুমি স্বপ্রণীত হেক্টরবধ কাব্যগ্রন্থে আমার নামোল্লেখ করিয়া আমাদিগের পরস্পর সতীর্থ সম্বন্ধের এবং বাল্য প্রণয়ের পরিচয় প্রদান করিয়াছ। আমি কখনই সে সম্বন্ধ এবং সেই প্রণয় বিস্মৃত হই নাই, হইতেও পারি না। তোমার শক্তির প্রকৃত গরিমা বোধাতীত ছিল। তুমি ম্রিয়মাণ মাতৃভাষাকে পুনরুজ্জীবিত করিলে, তুমি ইহাতে সর্বোৎকৃষ্ট মহাকাব্য রচনা করিলে···তোমার এই বঙ্গভূমিতে জন্মগ্রহণ সার্থক।"

১৮৭২।

বাণীর বরপুত্র মাইকেলের ভাগ্য এখন নিম্নগামী।

আর্থিক অবস্থা দারুণ শোচনীয়। মানসিক অশান্তি দুঃসহ।

তাঁর জীবননাট্যের শেষাঙ্ক যেমন করুণ, তেমনি মর্মস্পর্শী।

কর্ণের রথচক্র মেদিনী যেন ক্রমেই গ্রাস করছে। সাহেবপাড়ার ব্যয়বহুল জীবনযাত্রানির্বাহ মাইকেলের পক্ষে এখন সাধ্যাতীত হয়ে দাঁড়াল। নিরুপায় কবি অবশেষে 'বামুনপাড়ার' মোহ কাটিয়ে উঠে এলেন কলিকাতার মেটে ফিরিঙ্গিদের পাড়ায়—বেনেপুকুরে। কলিকাতার দেশীয় খ্রীষ্টান পল্লীতে ভাড়া নিলেন একটি সাধারণ বাড়ি। এইখানে এসেই গৌর বসাককে এক চিঠি লিখে কবি জানালেন—"Alas, I am miserable" এবং আরো লিখলেন—"ভাই এসো, তোমাদের অপদার্থ মাইকেল মধুসূদন দত্তকে একবার দেখে যাও।" এই সময়ের একটি ঘটনা। "বিপন্ন হইয়া মধুসূদন বর্ধমানাধিপতি মহারাজাধিরাজ মহাতাপচাঁদ বাহাদুরকে তাঁহাকে রাজকবি করিবার জন্য অনুরোধ করেন। বন্ধু হইলেও বর্ধমানাধিপতি মধুসূদনের গ্রহবৈগুণ্যে তাঁহার অনুরোধ রক্ষায় মনোযোগী হইতে পারেন নাই।"

ব্যারিস্টারি করে দিন আর চলে না। আবার মাইকেল চাকরি নিলেন—পঞ্চকোটের মহারাজার ম্যানেজার নিযুক্ত হলেন। তখন তিনি ঋণভারে অবসন্ন ও ভগ্নস্বাস্থ্য। পাওনাদারদের উপদ্রবেই মাইকেল কলিকাতা ছেড়ে এইখানে চলে আসেন। কিন্তু বিরূপ ভাগ্য এখানেও তাঁকে অনুসরণ করল। স্বাধীনচেতা মাইকেল ম্যানেজারি করতে গিয়ে প্রতিপদে স্বার্থান্বেষী ও অসাধু রাজকর্মচারীদের দ্বারা বাধা পেতে লাগলেন। আট মাসের বেশি এ চাকরি তিনি করতে পারেন নি। পঞ্চকোটের চাকরিই মাইকেলের ইহজীবনের শেষ কর্ম। অতঃপর? মাইকেলের এক জীবনচরিতকার লিখেছেন:

> "১৮৭২ খ্রীষ্টাব্দের সেপ্টেম্বর মাসের শেষভাগে মধুসূদন যখন পুনর্বার হাই কোর্ট-এ ব্যারিস্টারি ব্যবসায় আরম্ভ করিলেন, তখন তিনি কণ্ঠনালীর প্রদাহ, হৃৎপিণ্ডের ক্রিয়ার ব্যতিক্রম, প্লীহা ও যকৃতের বৃদ্ধি, রক্তবমন ও তদবস্থায় জ্বর প্রভৃতি নানা রোগে আক্রান্ত হইয়া পড়িয়াছেন। সেই অনিন্দ্যসুন্দর অনবদ্য স্বাস্থ্য, সেই মত্তমাতঙ্গাধিক শারীরিক শক্তি মলিন ও নিষ্প্রভ হইয়া গিয়াছে।"

এ যেন কুরুক্ষেত্রের রণে ভগ্নউরু কুরুরাজের অবস্থা।

মাইকেল যখন এইভাবে প্রাণসংশয় পীড়ায় শয্যাগত, তখন বাংলার

সাংস্কৃতিক জীবনে দুইটি ঘটনা বিশেষভাবে উল্লেখযোগ্য। এই বছর (১৮৭২) সাধারণ রঙ্গালয়—ন্যাশনাল থিয়েটার প্রতিষ্ঠিত হয় এবং এই বছরই স্বদেশ, সমাজ, সাহিত্য এবং সংস্কৃতির আলোচনায় নবজাগ্রত বাঙালিকে প্রবুদ্ধ করবার মহৎ উদ্দেশ্য নিয়ে বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শন' প্রতিষ্ঠা করেন। ন্যাশনাল থিয়েটার দীনবন্ধু মিত্রের 'নীলদর্পণ' নাটক নিয়ে পাদপ্রদীপের সামনে প্রথম আত্মপ্রকাশ করল ৭ই ডিসেম্বর, ১৮৭২। মৃত্যুশয্যায় শুয়ে মাইকেল এই খবর পেলেন। এই ন্যাশনাল থিয়েটারেই ১৮৭৩ খ্রীষ্টাব্দের ২২শে ফেব্রুয়ারি মাইকেলের 'কৃষ্ণকুমারী' নাটকখানিও মঞ্চস্থ হয়। মৃত্যুশয্যায় শুয়ে মাইকেল এ সংবাদও পেলেন। জাতীয় নাট্যশালার স্বপ্ন মাইকেলের, কিন্তু এর সৃষ্টির গৌরব দীনবন্ধু মিত্রের। আবার, মাইকেল ও দীনবন্ধুর মৃত্যুর মধ্যে ব্যবধান মাত্র চার মাসের। ন্যাশনাল থিয়েটার ও বঙ্গদর্শন—এই দুটি ঘটনাই মাইকেলের জীবিতকালের সর্বশেষ ঘটনা এবং উনিশ শতকের রেনেসাঁস-এর তৃতীয় পর্বের ইতিহাসে অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা।

বেঙ্গল থিয়েটার স্থাপিত হ'ল। বেঙ্গল থিয়েটার-এর জন্য মাইকেল এই সময়ে দু'খানা নাটক রচনায় হাত দিয়েছিলেন। একখানি মাত্র তিনি সম্পূর্ণ করতে পেরেছিলেন। সেই নাটকখানির নাম 'মায়াকানন'। মাইকেলের সর্বশেষ রচনা। নাটক দিয়েই মাইকেলের সাহিত্যজীবন শুরু, নাটক লিখেই সেই জীবনের অবসান। বাহান্ন বছর বয়সে, মনেপ্রাণে জর্জরিত ও ভগ্নস্বাস্থ্য মাইকেল একটি নূতন থিয়েটার-এর জন্য একখানি নূতন নাটক রচনা করছেন, নিঃসন্দেহে এ ঘটনা তাঁর প্রতিভারই পরিচায়ক। নাট্যশালার কর্তৃপক্ষ অবশ্য এর জন্য তাঁকে অগ্রিম পারিশ্রমিক দিয়েছিলেন। মাইকেলের মুন্সী কৈলাসচন্দ্র বসু এই প্রসঙ্গে লিখেছেন: "মায়াকানন তাঁহার শেষ সম্পূর্ণ নাটক। গ্রন্থ রচনাকালে তাঁহার লেখনী ধারণে শক্তি না থাকায় আমি তদীয় শয্যাপার্শ্বে বসিয়া 'মায়াকানন' লিখিতাম। মুহুর্মুহু রক্তবমন হইত, রোগের জ্বালা দুঃসহতর হইত, তথাপি নাটক রচনায় বিরতি ছিল না।"

দুরারোগ্য রোগ, দারুণ অর্থকষ্ট, আর অপরিসীম মানসিক অশান্তির মধ্যে

মাইকেল তাঁর এই বিয়োগান্ত নাটকখানি রচনা করেছিলেন। নাটকের মর্মন্তুদ দৃশ্যে যেন তাঁরই জীবনের করুণ কাহিনী প্রতিফলিত হয়েছে। এই নাটকের সব কথাই প্রায় মাইকেলের নিজের জীবনের কথা। তাই নাটক হিসাবে এর বিশেষত্ব কম। কোনো চরিত্রই পরিণতি লাভ করেনি। এর উপাখ্যানভাগ সম্পূর্ণ কাল্পনিক।

অবশেষে বহু মনীষার অধিকারী যুগন্ধর কবির ভাগ্যহত জীবনের শেষ অধ্যায় উপস্থিত হ'ল। জীবনের শেষ কয়টি দিন মাইকেল বিষাদের মধ্যেই অতিবাহিত করেন। ভগ্নস্বাস্থ্য মাইকেল কলিকাতার পরিবেশ ত্যাগ করে ১৮৭৩ সনের এপ্রিল মাসে এলেন উত্তরপাড়ায়। উত্তরপাড়ার জমিদার রাজা জয়কৃষ্ণ মুখোপাধ্যায় ছিলেন তাঁর বন্ধু। রাজাকে চিঠি লিখতেই উত্তর এল—"You are always welcome." এর পরেই সপরিবারে তিনি এলেন উত্তরপাড়ায় বিশ্রামলাভের জন্য। গঙ্গার তীরে লাইব্রেরি-ভবনে তিনি দেড়মাস অতিবাহিত করলেন। যে টাকা সঙ্গে করে এনেছিলেন, দেড় মাসের মধ্যেই তা নিঃশেষিত হয়ে গেল। কিন্তু টাকার অভাবের কথা কাউকে জানতে দিলেন না। কথিত আছে, এই সময়ে তিনি পত্নীর বহুমূল্য দুটি গাউন বেচে দিয়েছিলেন। প্যারিস-এ থাকবার সময় এই গাউন তিনি কিনে আঁরিয়েতাকে উপহার দিয়েছিলেন।

এপ্রিল শেষ হয়ে মে মাস পড়ল। ডাক্তারি চিকিৎসায় কোনো উপকার হ'ল না। কবিরাজী করলে কেমন হয়?—বন্ধুকে একদিন জিজ্ঞাসা করলেন রাজা জয়কৃষ্ণ মুখোপাধ্যায়। মাইকেল উত্তরে বললেন—"Even if death comes, I wo'nt allow myself to be treated by your indigenous method." জয়কৃষ্ণ আর পীড়াপীড়ি করলেন না, কারণ বন্ধুর প্রকৃতি তাঁর জানা ছিল। একদিন গৌর বসাক দেখতে এলেন। মাইকেল তখন চলচ্ছক্তি হারিয়েছেন, তবে লাঠিতে ভর দিয়ে দাঁড়াতে পারেন। বারান্দায় ইজি চেয়ারে হেলান দিয়ে বিশ্রাম করছেন মাইকেল। পাশে দাঁড়িয়ে তাঁর আদরিণী কন্যা শর্মিষ্ঠা আর বারান্দার এককোণে পিয়ানো বাজিয়ে আঁরিয়েতা গান গেয়ে মৃত্যুপথযাত্রী তাঁর প্রিয়তম স্বামীর চিত্তবিনোদন করছেন। মধু-পত্নী ছিলেন কোকিলকণ্ঠী গায়িকা; শর্মিষ্ঠারও সুন্দর গলা ছিল এবং তিনিও তাঁর মায়ের

মতো গাইতে পারতেন। তখন সন্ধ্যা হয় হয়। মাইকেল চোখ বুজে তন্ময়চিত্তে গান শুনছেন আর তাঁর দুইচোখ থেকে বড় বড় ফোঁটায় ঝরছে জল। সে দৃশ্য যেমন করুণ তেমনি মহৎ—চিত্রকরের উপযুক্ত বিষয়। এমন সময় গৌর বসাক এসে ডাকলেন, মধু।

—এস, গৌর এস, ক্লান্ত কণ্ঠে বলেন মাইকেল।

—মধু, একমাস তো হয়ে গেল চেঞ্জে এসেছ, কিন্তু তোমার অসুখ তো কিছুই সারল না দেখছি।

—And it will never, my dear Gour

—না মধু, অমন কথা বলো না, ক'লকাতায় চলো, আমি প্রেসিডেন্সী জেনারেল হাসপাতালে তোমাকে রাখার ব্যবস্থা করব। মিসেস দত্তরও তো দেখছি খুব জ্বর।

—কি জান গৌর, ব্যাধি তো একটা নয়, যাকে বলে afflictions in battalions—আমার হয়েছে তাই।

তারপর গৌর বসাক বন্ধু-পত্নীকে সম্বোধন করে বললেন, আর দেরী করবেন না, চলুন আপনাদের সবাইকে নিয়ে ক'লকাতায় যাই। এখানে আর থাকা চলবে না, থাকলে আপনার শরীর সারবে না, মধুরও শরীর সারবে না।

আঁরিয়েতা একটু হাসলেন। শুচিশুভ্র স্মিত হাস্য। তারপর মৃদুকণ্ঠে স্বামীর বন্ধুকে এই কথা কয়টি বললেন: "Mr Basak, look to your friend, tend him, leave me alone I care not to die"

"আমাকে বাদ দিন, আমি মরতে ভয় পাই না"—মাইকেল-পত্নীরই যোগ্য কথা বটে। এর অল্প কয়েকদিন পরেই মাইকেল এলেন কলিকাতায়। দু'তিন সপ্তাহ থাকলেন বেনেপুকুরের বাড়িতে। স্বামী ও স্ত্রী দুজনেই তখন মৃত্যু-শয্যায় শায়িত। অতঃপর তাঁর বন্ধুজনের চেষ্টায় এবং ইংরেজ চিকিৎসক ডাক্তার পামারের চেষ্টায় মাইকেল প্রেসিডেন্সি জেনারেল হাসপাতালে এলেন হাসপাতালের রোগী হয়ে। এ ঘটনা ১৮৭৩ সনের ১৮ই জুনের কথা। বাড়িতে রইলেন পীড়িতা পত্নী—হাসপাতালে যাবার সময়, "তিনি কেবল রুদ্ধবক্ষে, অশ্রুনেত্রে পত্নীর নিকট চিরবিদায় লইয়া গিয়াছিলেন"। শর্মিষ্ঠার জন্য চিন্তা

ছিল না, কেননা তখন তার বিয়ে হয়ে গেছে। তাঁর চিন্তা ছিল শুধু পুত্র দুইটির জন্য।

মাইকেল হাসপাতালে আছেন।

তাঁর উল্কা-জ্বালাময়ী প্রকৃতির মানস-আকাশ এখন শুধু বেদনা ও ব্যর্থতার নিবিড় মেঘে আবৃত। শুধু শোনা যায় এক ভূলুণ্ঠিত জীবনের করুণ বিলাপের অন্তিম সঙ্গীত। ২৬শে জুন। হাসপাতালের শয্যায় শুয়ে মাইকেল আঁরিয়েতার মৃত্যুসংবাদ পেলেন। খবর এনেছিলেন তাঁর বন্ধু, ব্যারিস্টার মনোমোহন ঘোষ আর ব্যারিস্টার উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়। জীবনসঙ্গিনীর মৃত্যুসংবাদে মাইকেল কিন্তু কাঁদলেন না। শুধু মনোমোহনের হাত দুটি জড়িয়ে ধরে ধীর কণ্ঠে উচ্চারণ করলেন, এমিলিয়া আঁরিয়েতা সোফিয়া। তারপর উমেশচন্দ্রের দিকে তাকিয়ে বললেন, "Never mind, I shall follow her soon".

১৮৭৩, ২৯শে জুন, রবিবার।

হাসপাতালের ঘড়িতে দুটো বাজল।

মাইকেলের মৃত্যু হ'ল। হাসপাতালের রেকর্ড থেকে জানা যায় যে ঐ দিন সকাল থেকেই তাঁর শ্বাসকষ্ট আরম্ভ হয়েছিল, কথাও একরকম বন্ধ হয়ে গিয়েছিল। বাড়িতে খবর দেওয়া হ'লে শর্মিষ্ঠা তাঁর ভাই দুটিকে সঙ্গে নিয়ে এলেন; জামাতাও এসেছিলেন আর এসেছিলেন তাঁর এক ভ্রাতুষ্পুত্র। ভাইপোকে বলেছিলেন: "ত্রৈলোক্যমোহন! জীবনের কোনো আশাই পূর্ণ হয় নি। অনেক আক্ষেপ নিয়ে মরছি, অনেক কথা বলার আছে, তুমি আর একদিন এসো।" আর কন্যা শর্মিষ্ঠার হাত ধরে বলেছিলেন, "আমি মানুষের গড়া গির্জা মানি না; আমার ঈশ্বর আমাকে সর্ব্বশ্রেষ্ঠ বিশ্রামাগারে আশ্রয় দেবেন।"

বেলা দুটো বাজল। আষাঢ়ের সেই মেঘমেদুর দিবসে, বাণীর চরণপদ্মে জীবনব্যাপী সাধনার অর্ঘ্য রেখে পৃথিবী থেকে চিরবিদায় নিলেন কবি। বিপ্লবী চিত্তের যন্ত্রণাদাহ আজ শেষ। যে বেদনায় মাইকেল সাংসারিক সুখ এবং দুঃখে সর্বাধিক জ্বলে পুড়েছেন—সেই বেদনা আজ আর নেই। বঙ্গের পঙ্কজরবি অস্তাচলে ঢলে পড়লেন—পিছনে রেখে গেলেন অগ্নিদগ্ধ বিশুদ্ধ স্বর্ণের বিভা—তাঁর জীবনব্যাপী কবিকর্ম, যার মধ্যে সার্থক হয়েছে উনিশ শতকের সংঘাতমুখর নব জাগরণ। প্রাণগঙ্গার নিরুদ্ধ গতিকে অবারিত মুক্তি দিয়ে, কাব্যে নবীন

প্রেরণার সঞ্চয় করে, স্বজাতিকে এক বলিষ্ঠ জীবনবাদে দীক্ষা দিয়ে, নবযুগের শ্রেষ্ঠ কবিপ্রতিনিধি শেষ নিঃশ্বাস ত্যাগ করলেন দিবা দ্বিপ্রহরে। নীরব হ'ল কবি-পুরুষের কণ্ঠস্বর। নির্বাপিত হ'ল বিদ্যাসাগরের সেই অগ্নিস্ফুলিঙ্গ। শতাব্দীর দিক্‌চক্রবালে মিলিয়ে গেল শতাব্দীর একটি স্বর্ণচ্ছটা। মহীর পদে মহানিদ্রায় মগ্ন হলেন দত্তকুলোদ্ভব কবি শ্রীমধুসূদন।

চুঁচুড়ায় বসে মাইকেলের মৃত্যুসংবাদ পেলেন ভূদেব মুখোপাধ্যায়। ভূদেব ছিলেন তাঁর আবাল্য সুহৃদ। মাইকেলের মৃত্যুর নয় দিন পরে, বন্ধুর উদ্দেশে তিনি তাঁর কাগজে যে অপূর্ব অশ্রু-তর্পণ করেছিলেন, সেটি এখানে উদ্ধৃত করে আমরা গ্রন্থের উপসংহার করলাম। ভূদেববাবু লিখেছেন:

'...অশ্রুবারিধারা
হায়রে! দ্রবে কি কভু কৃতান্তের হিয়া
কঠিন।'

"যে লেখনী হইতে এই বাক্য নিঃসৃত হইয়াছিল, তাহা চিরদিনের জন্য নিশ্চল হইয়াছে। কৃতান্তদেব বঙ্গমাতার সর্বোত্তম রত্ন হরণ করিয়াছেন। আমাদের ভাগ্যবৃক্ষে যে অপূর্ব ফল ফলিয়াছিল, কাঙ্ক্ষিত রসলাভের পূর্বেই তাহা ভূপতিত হইল। কবিশ্রেষ্ঠ মাইকেল মধুসূদন দত্ত মানবলীলা সম্বরণ করিয়াছেন। এ সমাচারে এদেশীয় ব্যক্তিমাত্রেই কাতর হইবেন। এডুকেশন গেজেট-এর সম্পাদকের পক্ষে এ সমাচার বিশেষ শোকাবহ। এডুকেশন গেজেট-এর সম্পাদক এবং মধুসূদন সহাধ্যায়ী ছিলেন। সে প্রণয়, সে সকল পূর্ব কথা, এক্ষণে কেবল অশ্রুবারি বরিষণেরই কারণ হইবে। মধুসূদনের গুণের কথা কি বলিব? তাহা দেশবিখ্যাতই রহিয়াছে এবং উত্তরোত্তর আরও বিখ্যাত হইতে থাকিবে। বঙ্গভাষা যতদিন থাকিবে মধুসূদনের কাব্যসঙ্গীত বঙ্গবাসীদের হৃদয়-যন্ত্রে ততদিন ধ্বনিত হইবে। মধুসূদনের দোষ ছিল। কেন ছিল এবং তাদৃশ দেবানুগৃহীত ব্যক্তিদেরও প্রকৃতিতে কেন দোষ থাকে, তৎসম্বন্ধে মধুসূদন স্বয়ংই বলিয়াছেন:

নলিনীরে সৃজেন বিধাতা
জলতলে বসি আমি মৃণাল তাহার
হাসিয়া কণ্টকময় করি নিজ বলে।

"মধুসূদন জীবিতকালে অনেক ক্লেশ পাইয়াছেন। তিনি বাস্তবিক যে উচ্চস্তরের লোক ছিলেন তাহা পুনঃপুনঃই বিস্মৃত হইতেন এবং সাংসারিক সম্পদলাভের কামনা অপরিতৃপ্ত থাকা প্রযুক্ত অশেষ মনঃপীড়া পাইলেন। মৃত্যুকালেও নানাবিধ ক্লেশ পাইয়াছেন। এক্ষণে সকল ক্লেশেরই অবসান হইয়াছে। তাঁহার প্রমীলা চিতারোহণকালে যে কথাগুলি বলিয়াছিল, আমাদের শোকার্ত হৃদয়ে সেই কথাগুলি স্বতঃই উদিত হইতেছে:

…লো সহচরি, এতদিনে আজি
ফুরাইল জীবলীলা জীবলীলাছলে
আমার।
কহিও মায়েরে মোর, এ দাসীর ভালে
লিখিল বিধাতা যাহা, তাই লো ঘটিল
এতদিনে।"

মাইকেল মৃত্যুঞ্জয় কবি। কীটস্-এর মৃত্যুর পর শেলি লিখেছিলেন:

The Soul of Adonais, like a star
Beacons from the abode where the Eternal are.

মাইকেলের কবি-আত্মাও তেমনি নক্ষত্রদ্যুতিতে শতাব্দীর পটে চিরভাস্বর হয়ে বিরাজমান। বাংলার মাটিতে মাইকেলের মতো বিরাট প্রতিভাধরের জন্ম নিঃসন্দেহে বাঙালি জাতির বহু তপস্যার ফল। বাংলার সাহিত্য-জগতে মধু-কবির আসন তাই অক্ষয় অমরত্বে প্রতিষ্ঠিত।

এই গ্রন্থের ১০৪ পৃষ্ঠায় উল্লিখিত মাইকেলের
চাকরির দরখাস্তটির পূর্ণ প্রতিলিপি

Calcutta Police
*27th January, 1860.*

My dear Rajah Saheb,

I see an advertisement in the 'Englishman' in which your Highness wants a Magistrate. Allow me to offer my services to you. Your Highness knows that I have been for several years connected with the Calcutta Police and understand Criminal matters pretty well. If the salary be worth accepting, that is to say, if it be worthy of a Prince like Your Highness to offer and a gentleman like myself to accept, pray, write to me and I shall go up. Your Highness must know that I shall have to sacrifice my prospects here if I go up your country and the offer must be tempting enough to induce me to do so. I shall undertake to give you such a Police Establishment throughout your principality in one year, that Your Highness will win the praise of the British Government. Your Highness must also aprise me on Your Princely word that I am not to be turned out at a moment's notice to gratify the hatred of some unprincipled Court intrigues. Your Highness, no doubt, knows that such an important post must not be given to any but a gentleman of Education and principle and that no gentleman of Education and principle will accept such a situation but on very liberal terms.

With kind wishes,

Your Highness's very sincerely,
Michael M. S. Dutta.

শ্রীনৃপেন্দ্রনারায়ণ ভূপবাহাদুর
সমীপেষু

একটি অগ্নিস্ফুলিঙ্গ পাঠাইলাম। দেখিও যেন বাতাসে উড়িয়া না যায়। শ্রীঈশ্বরচন্দ্র শর্মা।

## ॥ ঘটনাপঞ্জী ॥

### বঙ্গের নবযুগের গর্ভকাল ( শেষ অধ্যায় ) ঃ ১৮১৪-১৮২৫

নবযুগের নায়ক রাজা রামমোহনের স্থায়ীভাবে কলিকাতা বাস ( ১৮১৪ ), আত্মীয়-সভা প্রতিষ্ঠা ( ১৮১৫ ), বেদান্ত-উপনিষদ গ্রন্থাদি অনুবাদ, বিভিন্ন মত-পথ এবং সতীদাহ সম্বন্ধীয় বিচার, পত্র-পত্রিকা ও গ্রন্থাদি প্রকাশকাল ( ১৮১৫—১৮২১ )।

### বঙ্গের নবযুগের জন্মকাল ঃ ১৮২৫—১৮৪৫

হিন্দু কলেজ প্রতিষ্ঠা ( ১৮১৭ )

কমিটি অব পাবলিক ইনস্ট্রাকশন ( ১৮২৩ )

হিন্দু কলেজের শিক্ষকরূপে ডিরোজিও (১৮২৮)। কার্যকাল প্রায় তিন বৎসর।

ইয়ং বেঙ্গল : To live and die for truth.

### বঙ্গে মণিকাঞ্চন-যোগ ঃ ১৮২৮

বিদায়ী লর্ড আমহার্স্ট—নবাগত লর্ড বেণ্টিঙ্ক—অনুকূল রাজপ্রতিনিধি।

রামমোহন—ডেভিড হেয়ার—ডিরোজিও—তপ্তকাঞ্চন-প্রভায় প্রদীপ্ত।

### এইকালে যুগন্ধর কবি শ্রীমধুসূদনের জন্ম

যশোহরে কবতক্ষ নদীর তীরে সাগরদাড়ী গ্রামে রাজনারায়ণ দত্তের ঔরসে এবং জাহ্নবীদেবীর গর্ভে মধুসূদনের জন্ম—২৫ জানুয়ারী, শনিবার, ১৮২৪ খ্রীষ্টাব্দ। পিতা কলিকাতার অভিজাত শ্রেণীর একজন, প্রভূত বিত্তসম্পদের অধিকারী।

| | | | |
|---|---|---|---|
| ১৮২৪ : | জানুয়ারী | ২৫ : | জন্ম। সাগরদাঁড়ী ( যশোহর )। |
| ১৮৩৩ : | ... | : | হিন্দু কলেজে ভর্তি হন। |
| ১৮৩৪ : | মার্চ | ৭ : | হিন্দু কলেজের বাৎসরিক পুরস্কার বিতরণীসভায় শেক্সপীয়র হইতে আবৃত্তির জন্য পুরস্কারলাভ। |

| | | |
|---|---|---|
| ১৮৩৯ : | ... | : ভূদেব মুখোপাধ্যায় সহাধ্যায়ী। |
| ১৮৪০ : | ... | : গৌরদাস বসাক সহাধ্যায়ী। |
| ১৮৪১ : | ... | : জুনিয়র বৃত্তিলাভ। |
| ১৮৪২ : | ... | : দ্বিতীয় সিনিয়র শ্রেণীতে উন্নীত—রাজনারায়ণ বসু সহাধ্যায়ী। প্রিয় শিক্ষক রিচার্ডসনের প্রেরণায় ইংরেজিতে কবিতা রচনা—স্ত্রীশিক্ষা বিষয়ক প্রবন্ধ রচনায় প্রথম পুরস্কার স্বর্ণপদক-লাভ—দ্বিতীয় পুরস্কার রৌপ্যপদক পান ভূদেব মুখোপাধ্যায়। |
| | জুন ১ | : ডেভিড হেয়ারের অকালমৃত্যু। |
| | নবেম্বর } ডিসেম্বর } | : হিন্দুকলেজ হইতে অন্তর্ধান। বিলাত-যাত্রার বাসনা। |
| ১৮৪৩ : | ফেব্রুয়ারী ৯ | : খ্রীষ্টধর্মে দীক্ষা গ্রহণ ( মিশন রো-র ওল্ড মিশন চার্চ )। |
| | ডিসেম্বর ২৫ | : মহর্ষি দেবেন্দ্রনাথের ব্রাহ্মধর্মে দীক্ষালাভ ( ৭ পৌষ । |
| ১৮৪৪ : | নবেম্বর | : বিশপ্‌স কলেজে ভর্তি হন। রাজনারায়ণ ( পিতা ) পুত্রের শিক্ষার যাবতীয় ব্যয়ভার গ্রহণ করেন। গ্রীক্-ল্যাটিন-সংস্কৃত ভাষা চর্চা করেন। |
| ১৮৪৭ : | | : বৎসরের শেষভাগে রাজনারায়ণ পুত্রের ব্যবহারে অসন্তুষ্ট হইয়া অর্থসাহায্য বন্ধ করেন। মধুসূদন ভাগ্যপরীক্ষায় মাদ্রাজ চলিয়া যান। |
| ১৮৪৮ : | | : মাদ্রাজ মেল অর্ফান অ্যাসাইলামে ইংরেজি শিক্ষকের পদগ্রহণ। |
| | | : ইংরেজ নীলকর-কন্যা রেবেকা ম্যাকটাভিসকে বিবাহ। |

| | |
|---|---|
| ১৮৪৯ : এপ্রিল | : "মাদ্রাজ সার্কুলেটর" পত্রিকায় "A Vision" এবং "Captive Lady" প্রকাশিত হওয়ার পর প্রথম পুস্তকাকারে প্রকাশিত গ্রন্থ। |
| | : Timothy Penpoem Esq. ছদ্মনামে Athenaeum, Spectator প্রভৃতি পত্রিকায় ইংরেজি কবিতা প্রকাশ। |
| | : বিভিন্ন ভাষাশিক্ষার জন্য যথাশক্তি নিয়োগ। |
| | : কলিকাতায় কাউন্সিল অব এডুকেশনের সভাপতি ড্রিঙ্কওয়াটার বীটনকে একখণ্ড Captive Lady উপহার দান। বীটন সাহেবের উপদেশক্রমে গৌরদাস বসাক মাইকেলকে বাংলা ভাষায় কবিতা-চর্চার জন্য অনুরোধ করেন। "We do not want another Byron or another Shelley in English, what we lack is a Byron or a Shelley in Bengali Literature." |
| ১৮৫১ : | : "Hindu Chronicle" নামে একটি সংবাদপত্র সম্পাদনা ও প্রকাশ। এই কাগজে প্রকাশিত ইংরেজি কবিতার কয়েকটি বাংলাদেশে "হরকরা" ও "ইংলিসম্যান" পত্রিকায় পুনর্মুদ্রিত হয়। |
| | : মাতার মৃত্যু। মধুসূদন মৃত্যুসংবাদ অনেক পরে পান। |
| | : কার্যসূত্রে কলিকাতা আগমন এবং গোপনে পিতার সহিত সাক্ষাৎ। |
| ১৮৫২ : | : মাদ্রাজ ইউনিভারসিটির (পরে মাদ্রাজ প্রেসিডেন্সি কলেজ) হাই স্কুল ডিপার্টমেণ্টের দ্বিতীয় শিক্ষকের পদে নিযুক্ত হন। |

| | | |
|---|---|---|
| ১৮৫৪ : | | : মাদ্রাজের একমাত্র ইংরেজি দৈনিক পত্রিকা Spectator-এর Sub-editor রূপে নিযুক্ত হন। |
| | | : "The Anglo Saxon and the Hindu"—বিষয়ক একটি বক্তৃতা পুস্তকাকারে প্রকাশিত হয়। |
| ১৮৫৫ : | জানুয়ারী ১৬ | : পিতার মৃত্যু। |
| | ডিসেম্বর | : কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়ের মাদ্রাজ যাত্রাকালে বন্ধুবর গৌরদাস বসাক পিতার মৃত্যুসংবাদ দিয়া একখানা চিঠি দেন মাইকেলকে দিবার জন্য—এই চিঠিতেই মাইকেল পিতার মৃত্যুসংবাদ জানিতে পারেন। |
| | | : দুইটি পুত্র এবং দুইটি কন্যার জননী "রেবেকা"র সহিত মাইকেলের বিবাহ-বিচ্ছেদ। |
| ১৮৫৬ : | জানুয়ারী | : ফরাসী মহিলা "এমিলিয়া হেন্‌রিয়েটা"কে পত্নীত্বে বরণ। |
| | ফেব্রুয়ারী | : রিক্তহস্তে কলিকাতা প্রত্যাগমন। |
| | | : গৌরদাস কর্তৃক বন্ধুকে অভ্যর্থনার জন্য এক সান্ধ্যভোজের আয়োজন। ভোজসভায় কিশোরীচাঁদ মিত্র, দিগম্বর মিত্র প্রভৃতির উপস্থিতি। |
| ১৮৫৬ : | জুলাই | : অন্যতম পুলিশ ম্যাজিস্ট্রেট কিশোরীচাঁদ মিত্রের অধীন "জুডিশিয়ল ক্লার্ক" নিযুক্ত হন। |
| | | : এইসময় ১নং দমদম রোডের কিশোরীচাঁদের বাগানবাড়ীতে মাইকেল মিত্র মহাশয়ের সহিত বাস করেন। এই বাড়ীতে বাসকালেই প্যারীচাঁদ মিত্র ( টেকচাঁদ ঠাকুর ) মহাশয়ের সহিত আটপৌরে না পোষাকী ভাষা লইয়া বিতর্ক উপস্থিত হয়। বিতর্কসূত্রে মধুসূদন বঙ্গভাষার উৎকর্ষসাধন ( পোষাকীভাষায় ) করিবার জন্য প্রতিজ্ঞাবদ্ধ হন। |

১৮৫৭ : ফেব্রুয়ারী : কিশোরীচাঁদের চেষ্টায় মধুসূদন পুলিশ কোর্টের "ইণ্টারপ্রেটার" নিযুক্ত হন। মধুসূদনের আইন অধ্যয়নের স্পৃহা জাগরিত হয়।

: সিপাহী বিদ্রোহের সূত্রপাত। স্থান দমদম—ব্যারাকপুর।

এপ্রিল : "কালা আইনের" বিরুদ্ধে প্রবল জনমত। টাউন-হলের সভার বিবরণ মধুসূদনের চিন্তাকে প্রভাবিত করে।

মে : সিপাহী বিদ্রোহের বিস্তার।

১৮৫৮ : : রামনারায়ণ তর্করত্নের "রত্নাবলী" ইংরেজি তর্জমা করিবার জন্য অনুরুদ্ধ হন। তর্জমা করিবার সময় বাংলায় উন্নত ধরণের নাটক লিখিবার প্রেরণা পান। বলা বাহুল্য "শর্মিষ্ঠা" নাটক লেখা এসময়েই আরম্ভ করেন। গৌরদাস ইহার কিয়দংশ পাঠ করিয়া বিস্ময়বিমুগ্ধ হন এবং অনতিবিলম্বে যতীন্দ্রমোহন ঠাকুরকে একথা জানান।

জুলাই ৩১ : বেলগাছিয়া নাট্যশালায় বিশেষ সমারোহের সহিত "রত্নাবলী" অভিনীত হয়। মধুসূদনকৃত "রত্নাবলী"-র ইংরেজি অনুবাদ বিদেশীদের নিকট বিশেষভাবে সমাদৃত হয়।

নবেম্বর : "শর্মিষ্ঠা" নাটকের পাণ্ডুলিপি পাঠ করিয়া যতীন্দ্র-মোহন ঠাকুর, রাজা প্রতাপচন্দ্র সিংহ, ঈশ্বরচন্দ্র সিংহ প্রভৃতি সকলেই মুক্তকণ্ঠে ইহার প্রশংসা করেন। ইহার প্রকাশ এবং অভিনয়ের জন্য সর্বপ্রযত্নে তৎপর হইয়া উঠেন।

: আইন-বিষয়ক পড়ায় গভীর মনোনিবেশ। সদর আইন পরীক্ষার জন্য প্রস্তুতি।

## বাঙ্গালা সাহিত্যের চিরস্মরণীয় কাল : ১৮৫৯—৬০

১৮৫৯-৬০ বাঙ্গালা সাহিত্যে চিরস্মরণীয়—উহা নূতন পুরাতনের সন্ধিস্থল। পুরাণ দলের শেষ কবি ঈশ্বরচন্দ্র অস্তমিত, নূতনের প্রথম কবি মধুসূদনের অভ্যুদয়। "ঈশ্বরচন্দ্র খাঁটি বাঙ্গালী, মধুসূদন ডাহা ইংরেজ।"—বঙ্কিমচন্দ্র।

১৮৫৯ : জানুয়ারী : পুস্তকাকারে "শর্মিষ্ঠা" নাটক প্রকাশ। বিদেশীদের বুঝিবার নিমিত্ত ইহার ইংরেজি তর্জমা অচিরেই প্রকাশিত হইল। রাজ-ভ্রাতাগণের (বেলগাছিয়া) আর্থিক সাহায্য।

সেপ্টেম্বর : বেলগাছিয়া নাট্যশালায় "শর্মিষ্ঠা" নাটকের অভিনয়। রসিক-মহলে রীতিমত চাঞ্চল্য দেখা গেল। আরও নাটক এবং প্রহসন লিখিয়া দিবার জন্য অনুরুদ্ধ হন।

১৮৬০ : জানুয়ারী : কোচবিহারাধিপতি নরেন্দ্রনারায়ণ ভূপ-বাহাদুরের নিকট কোচবিহারের ম্যাজিস্ট্রেটপদ প্রার্থনা করিয়া মাইকেলের আবেদন। আবেদন পত্রে বিদ্যাসাগরের চমকপ্রদ মন্তব্য।

: "একেই কি বলে সভ্যতা?" "বুড়ো শালিকের ঘাড়ে রোঁ" এই প্রহসন দুইটি পুস্তকাকারে প্রকাশিত হয় পাইকপাড়ার রাজাদের খরচে। প্রহসন দুইটিতে কয়েকজন সমসাময়িক গণ্যমান্য ব্যক্তির প্রতি শ্লেষ প্রযুক্ত থাকায় কয়েকজন নেতৃস্থানীয় বন্ধুবান্ধবের অনুরোধে বেলগাছিয়া নাট্যশালায় ইহা অভিনীত হয় না।

ফেব্রুয়ারী : পৈতৃক সম্পত্তির আংশিক উদ্ধার। কলিকাতায় সদর আইন পরীক্ষা বন্ধ থাকায় বিলাত যাইয়া ব্যারিস্টারী পড়ার বাসনা তীব্র হইয়া উঠে।

এপ্রিল : "পদ্মাবতী নাটক" (প্রথম অমিত্রাক্ষর ছন্দের ব্যবহার) পুস্তকাকারে প্রকাশ।

| | | | |
|---|---|---|---|
| | মে | : | "তিলোত্তমাসম্ভব কাব্য" পুস্তকাকারে প্রকাশ। অভিজাত সাহিত্যপাঠক-মহলে উচ্ছ্বসিত প্রশংসা। বিদ্যাসাগর, রাজনারায়ণ বসু প্রভৃতি সকলের মুখেই তিলোত্তমার জয়গান। |
| | সেপ্টেম্বর | : | "নীলদর্পণ" নাটক পুস্তকাকারে প্রকাশিত হইলে পাদরি লঙ্ সাহেব মধুসূদনকে ইহার বঙ্গানুবাদ করিবার জন্য অনুরোধ করেন। নীলদর্পণের লেখক ছদ্মনামে সরকারী চাকুরে। |
| ১৮৬১ : | জানুয়ারী | : | "মেঘনাদবধ কাব্য" ১ম খণ্ড পুস্তকাকারে প্রকাশ। |
| | ফেব্রুয়ারী ১২ | : | কালীপ্রসন্ন সিংহ কর্তৃক 'বিদ্যোৎসাহিনী সভার' পক্ষে মধুসূদন সম্বর্ধনা জানাইবার জন্য সভার আয়োজন। সম্বর্ধনা-সভায় উপস্থিত রাজা প্রতাপচন্দ্র সিংহ, রমাপ্রসাদ রায়, কিশোরীচাঁদ মিত্র, পাদরি কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়, যতীন্দ্র-মোহন ঠাকুর, গৌরদাস বসাক প্রভৃতি। সভার পক্ষে মধুসূদনকে মানপত্র ও একটি পানপাত্র উপহৃত হয়। |
| | মার্চ | : | পাদরি লঙ্ সাহেবের ভূমিকাযুক্ত হইয়া "Nil-darpan or Indigo Planting Mirror" by A Native ছদ্মনামে পুস্তকাকারে প্রকাশিত হয়। বলা বাহুল্য অনুবাদকও একজন সরকারী চাকুরে। |
| ১৮৬১ : | এপ্রিল | : | "মেঘনাদবধ কাব্য"—২য় খণ্ড পুস্তকাকারে প্রকাশ। |
| | জুলাই | : | ব্রজাঙ্গনা কাব্য (গীতিকাব্য) পুস্তকাকারে প্রকাশ। |
| | আগস্ট | : | "কৃষ্ণকুমারী নাটক" পুস্তকাকারে প্রকাশ। |

সেপ্টেম্বর : "আত্মবিলাপ" কবিতা রচনা। (আশ্বিন সংখ্যা তত্ত্ববোধিনী পত্রিকায় প্রথম প্রকাশিত)।

অক্টোবর : পাইকপাড়া নিবাসী মহাদেব চট্টোপাধ্যায়ের স্ত্রী মোক্ষদা দেবীকে "জোত মুনকিয়া ও গদার-ডাঙ্গা"র পত্তনিদার নিযুক্ত করিয়া বিলাত যাওয়ার জন্য আর্থিক অনটনের অনেকটা সুরাহা করেন। পত্তনিদার নিয়োগের চুক্তিপত্রে প্রতিভূরূপে স্বাক্ষর করেন দিগম্বর মিত্র এবং মধুসূদনের পিসতুত ভাই বৈদ্যনাথ মিত্র। ঠিক হয়, পত্তনিদার প্রতিমাসে বিলাতে নিয়মিত মধুসূদনকে এবং কলিকাতায় মধুসূদনের পত্নীকে নির্ধারিত অর্থ দিয়া যাইবেন। (সম্পত্তি বিষয়ক সর্বপ্রকার বিলিব্যবস্থা না করা পর্যন্ত বিলাত-যাত্রা সম্ভবপর হয় না।)

ডিসেম্বর : খিদিরপুরের পৈতৃক ভদ্রাসন সম্পর্কিত মামলায় মধুসূদন জয়লাভ করেন।

: বিদ্যাসাগর ও যতীন্দ্রমোহন ঠাকুরের বিশেষ অনুরোধে মুখোপাধ্যায়ের মৃত্যুর পর তৎ-কর্তৃক প্রতিষ্ঠিত ও সম্পাদিত "Hindu Patriot" পত্রিকার সম্পাদনাভার গ্রহণ করেন।

১৮৬২ : জানুয়ারী : পৈতৃক সম্পত্তির বিষয়ে যথোপযুক্ত বিলিব্যবস্থায় বিদ্যাসাগর মহাশয়ের সক্রিয় সাহায্য প্রার্থনা এবং সহযোগিতা লাভ।

: "বীরাঙ্গনা কাব্য" পুস্তকাকারে প্রকাশ।

মে : খিদিরপুরের ভদ্রাসন বন্ধুবর কবি রঙ্গলাল বন্দ্যো-পাধ্যায়ের ভ্রাতা হরিমোহন বন্দ্যোপাধ্যায়ের নিকট বিক্রয় করিয়া দেন।

: সাগরদাড়ীর ভদ্রাসন এবং আরও কয়েকটি বিষয়সম্পত্তি পিসতুত ভাই বৈদ্যনাথ ও দ্বারিকানাথ মিত্রকে দানপত্র করিয়া লিখিয়া দেন।

জুন ৪ : "বঙ্গভূমির প্রতি" কবিতা রচনা ( বন্ধুবর রাজনারায়ণ বসুর নিকট লেখা পত্রাংশ )।

১৮৬২ : জুন ৯ : স্ত্রী ও পুত্রকন্যাদের কলিকাতায় বসবাসের উপযুক্ত ব্যবস্থা করিয়া একা "কাণ্ডিয়া" নামক জাহাজে ইউরোপ যাত্রা করেন।

জুলাই : মাসের শেষ দিকে মধুসূদন ইংলণ্ডে পৌছিলেন। অবিলম্বে "গ্রেজ ইন্"-এ ব্যারিস্টারি শিক্ষার জন্ম ভর্তি হইলেন।

: বৎসরের শেষের দিক হইতেই পত্তনিদারগণ নিয়মিত টাকা পাঠাইলেন না।

১৮৬৬ : : পত্তনিদার ও প্রতিভূগণের নিকট হইতে মধুসূদন নির্দিষ্ট অর্থ না পাইয়া বিষম বিপদের সম্মুখীন হইলেন।

: পত্তনিদার ও প্রতিভূগণের ব্যবহারে বাধ্য হইয়া নিরুপায় হেনরিয়েটা পুত্রকন্যাসহ কোনপ্রকারে পাথেয় সংগ্রহ করিয়া বিলাত যাত্রা করেন।

মে ১ : হেনরিয়েটা পুত্রকন্যাসহ লণ্ডনে পৌছিলেন।

: নিরুপায় মধুসূদন চরম আর্থিক অনটনে ইংলণ্ডের বাস উঠাইয়া প্যারিসে চলিয়া যান এবং সেখান হইতে ভার্সাইয়ে গিয়া অত্যন্ত দৈন্যাবস্থায় দিন-যাপন আরম্ভ করেন।

১৮৬৪ : জুন ২ : ভার্সাই হইতে বিদ্যাসাগরকে নিদারুণ আর্থিক অবস্থার বর্ণনা দিয়া প্রথম চিঠি দেন।

জুন ৯ : বিদ্যাসাগরের নিকট দ্বিতীয় চিঠি।

| | | | |
|---|---|---|---|
| | জুন | ১৮ : | কি জানি যদি বিদ্যাসাগর চিঠি না পান, এরূপ মনে করিয়া আবার কলিকাতা পুলিশের কর্মচারী প্রাণকৃষ্ণ ঘোষের মাধ্যমে বিদ্যাসাগরকে মধুসূদন তৃতীয় চিঠি দেন "…তুমি শুধু বিদ্যাসাগর নও, করুণাসাগরও।" |
| | আগস্ট | ২ : | বিদ্যাসাগর মধুসূদনের চিঠি পাইয়া অত্যন্ত বিচলিত হন এবং প্রতিভূগণের উপর নির্ভর না করিয়াই আপন চেষ্টায় ১৫০০৲ টাকা সংগ্রহ করিয়া অনতিবিলম্বে উহা মধুসূদনকে পাঠাইয়া দেন। |
| ১৮৬৪ : | সেপ্টেম্বর | ২ : | এই অর্থপ্রাপ্তি স্বীকারে মধুসূদন আন্তরিক কৃতজ্ঞতা জানাইয়া লিখিলেন "… ·the man to whom I have appealed, has the genius and wisdom of an ancient sage, the energy of an Englishman and the heart of a Bengali mother. |
| | | : | অতঃপর বিদ্যাসাগর পত্তনিদার ও প্রতিভূগণের নিকট হইতে যথোপযুক্ত সাড়া না পাইয়া আপন দায়িত্বে আরও ৮০০০৲ টাকা অন্যের নিকট হইতে ধার করিয়া পাঠান। |
| | | : | এই অর্থপ্রাপ্তির পর মধুসূদন প্রবাসজীবনের অনেক মালিন্য কাটাইয়া উঠেন এবং অনেকটা সুস্থ জীবন যাপন করিবার মত সুযোগ পান। |
| | | : | ফরাসী, ইটালী, জার্মান ভাষা শিক্ষায় ব্রতী হন এবং "চতুর্দশপদী" কবিতা রচনায় হাত দেন। |
| ১৮৬৫ : | মে | ১৮ : | বিদ্যাসাগরকে মধুসূদন তাঁহার যাবতীয় সম্পত্তির প্রতিনিধিরূপে ওকালতনামা করিয়া দেওয়ার পর বিদ্যাসাগর মধুসূদনের বিষয়সম্পত্তি বন্ধক রাখিয়া আরও ১২০০০৲ টাকা পাঠাইয়া দেন। |

এবং অনতিবিলম্বে বিলাত যাওয়ার উদ্দেশ্য সিদ্ধ করিয়া দেশে ফিরিবার উপদেশ দেন।

: কয়েকটি বিশিষ্ট "চতুর্দশপদী" কবিতা রচনা—'অন্নপূর্ণার ঝাপি', 'জয়দেব', সায়ংকাল, 'কবতক্ষ-নদ' ইত্যাদি।

: দান্তের ষষ্ঠ শতবর্ষপূর্তি উৎসব উপলক্ষে কবিতা রচনা করিয়া (ইটালী ও ফরাসী ভাষায় অনুবাদসহ) ইটালীর সম্রাট "ভিক্টর ইমানুয়েল"কে উপহার দেন। তদুত্তরে সম্রাট স্বীয় স্বাক্ষরযুক্ত চিঠিতে কৃতজ্ঞতা জানান। … "It will be a ring which will connect the orient with the occident."

: পুনরায় ইংলণ্ডে গমন করেন এবং ব্যারিস্টারী শিক্ষায় প্রবৃত্ত হন।

১৮৬৬ : জানুয়ারী : লণ্ডন ইউনিভারসিটির পণ্ডিতপ্রবর গোল্ডষ্টুকরের মাধ্যমে বাংলা ভাষার অধ্যাপকপদ গ্রহণের জন্য আমন্ত্রণ পান।

আগষ্ট : চতুর্দশপদী কবিতাবলী পুস্তকাকারে প্রকাশ।

নভেম্বর ১৭ : "গ্রেজ ইন্" হইতে সসম্মানে ব্যারিস্টারী পরীক্ষায় উত্তীর্ণ হন।

ডিসেম্বর ৯ : ভার্সাইতে প্রত্যাগমন করিয়া স্বদেশে আসিবার প্রস্তুতি সম্পর্কে বিদ্যাসাগরকে চিঠি দেন।

১৮৬৭ : জানুয়ারী ৫ : স্ত্রীপুত্রকন্যাকে ফ্রান্সে রাখিবার ব্যবস্থা করিয়া মধুসূদন আর্থিক কারণে একাকী ভার্সাই বন্দর হইতে স্বদেশাভিমুখে রওনা হন।

ফেব্রুয়ারী : কলিকাতায় প্রত্যাগমন করিয়া হাই কোর্টে ব্যারিস্টারী ব্যবসায় আরম্ভ করিবার জন্য কর্তৃপক্ষের নিকট আবেদন করেন।

মার্চ : হাই কোর্টে প্রবেশাধিকার প্রশ্নে নানা প্রকার বাধাবিপত্তির উদ্ভব হয়।

এপ্রিল ২৫ : অবশেষে রাজা কালীকৃষ্ণ ঠাকুর, রমানাথ ঠাকুর, যতীন্দ্রমোহন ঠাকুর, বিদ্যাসাগর, রাজেন্দ্রলাল মিত্র প্রমুখ গণ্যমান্য লোকের সুপারিশক্রমে বিরূপ অবস্থার পরিবর্তন সাধন করেন।

মে ৩ : হাই কোর্টের Full Bench-এর প্রস্তাবক্রমে অবশেষে মাইকেল হাই কোর্টে ব্যারিস্টারী ব্যবসায়ে প্রবেশাধিকারের অনুমতি পান।

: স্পেনসস্ হোটেলে তিনটি ঘর লইয়া কলিকাতায় হাই কোর্টে ব্যারিস্টারী ব্যবসা শুরু করেন। আয় যথেষ্ট বৃদ্ধি পাইলেও অমিতব্যয়ী মধুসূদন ঋণের বোঝা কোনক্রমেই হ্রাস করিতে পারেন না।

: ভগ্নস্বাস্থ্য, অশান্তি, তদুপরি উত্তমর্ণগণের প্রাণান্তকর তাগিদে অতিষ্ঠ হইয়া বিদ্যাসাগর বর্ধমান হইতে মধুসূদনকে চিঠি দেন তাঁকে ঋণের দায় হইতে মুক্তি দিবার জন্য।

: মধুসূদন বিপদের বন্ধু বিদ্যাসাগরের চিঠিতে খুবই ব্যাকুল হইয়া পড়েন এবং সপ্তাহ মধ্যে বর্ধমানে যাইবার বাসনা জানাইয়া বিদ্যাসাগরকে পত্র দেন।

১৮৬৮ : জানুয়ারী : পাইকপাড়া নিবাসী পত্তনিদার মহাদেব চট্টোপাধ্যায়ের স্ত্রী মোক্ষদা দেবীর নিকট বিষয়-সম্পত্তি বিক্রয় করিয়া মধুসূদন বিদ্যাসাগরকে ঋণমুক্ত করেন।

১৮৬৯ : মে : পত্নী হেনরিয়েটা ও পুত্রকন্যাসহ কলিকাতায় আগমন করেন এবং ৬ নম্বর লাউডন স্ট্রীটের প্রশস্ত বাসাবাড়ীতে বসবাস করিতে থাকেন।

১৮৭০ : জুন : ব্যারিস্টারী ছাড়িয়া হাইকোর্টের প্রিভি-কাউন্সিলে আপীলের অনুবাদবিভাগে পরীক্ষকের চাকুরী লন।

১৮৭১ : সেপ্টেম্বর ১ : "হেকটরবধ কাব্য" পুস্তকাকারে প্রকাশ। বাল্যবন্ধু ভূদেব মুখোপাধ্যায়কে গ্রন্থখানি উৎসর্গ করেন।

: হাই কোর্টের চাকুরী ত্যাগ করেন।

: কার্যোপলক্ষ্যে ঢাকায় গমন। ঢাকায় সম্বর্ধনা। (অভিনন্দনপত্র রচনা করেন কালীপ্রসন্ন ঘোষ বিদ্যাসাগর।)

১৮৭২ : জানুয়ারী : পুরুলিয়া যান এবং সেখানে একটি বালকের খ্রীষ্ট-ধর্ম দীক্ষায় ধর্মপিতার কার্য করেন।

: লাউডন স্ট্রীটের বাসা পরিবর্তন করিয়া ইন্টালীর বেনেপুকুরে বাসা নেন।

: পঞ্চকোটের রাজার আইন-উপদেষ্টা নিযুক্ত হন; কিন্তু কিছুদিনের মধ্যেই বিরক্ত হইয়া এই কার্য ছাড়িয়া দেন। এই সময়ে মাইকেলের স্বাস্থ্য খুব ভাঙিয়া পড়ে।

সেপ্টেম্বর : আবার হাই কোর্টে ব্যারিস্টারী ব্যবসায়ে লিপ্ত হন কিন্তু ভগ্নস্বাস্থ্য লইয়া বিশেষ সুবিধা করিতে পারেন না।

: বেঙ্গল থিয়েটারের ম্যানেজার শরচ্চন্দ্র ঘোষ (ছাতুবাবুর দৌহিত্র) ও কয়েকজন গণ্যমান্য নাট্যামোদী মিলিয়া মধুসূদনকে অভিনয়-উপযোগী নাটক লিখিয়া দিবার জন্য অনুরোধ করেন এবং বেঙ্গল থিয়েটারে শর্মিষ্ঠা নাটক অভিনয় উপলক্ষে মধুসূদনের অভিমত চান। স্ত্রী-ভূমিকায় স্ত্রী-লোকের অভিনয়ের উপযোগিতা মধুসূদন সমর্থন করেন। তদনুযায়ী শর্মিষ্ঠার মহড়া চলিতে থাকে।

১৮৭২ : ডিসেম্বর : বেঙ্গল থিয়েটারে অভিনয়ের জন্য ভগ্নস্বাস্থ্য লইয়া মধুসূদন "মায়াকানন" নাটক রচনা করেন কিন্তু অপর প্রহসনটি "বিষ না ধনুর্গুণ"-এর রচনা সমাপ্ত করিতে পারেন না। স্বাস্থ্য ক্রমেই খুব খারাপের দিকে যাইতে থাকে। বেঙ্গল থিয়েটারের কর্তৃপক্ষ এসময়ে মধুসূদনকে যথাসাধ্য আর্থিক সাহায্য করেন।

১৮৭৩ : এপ্রিল : মধুসূদন ভগ্নস্বাস্থ্য পুনরুদ্ধার করিবার জন্য উত্তর-পাড়ার জমিদার জয়কৃষ্ণ মুখোপাধ্যায়ের সাদর আহ্বানে উত্তরপাড়া লাইব্রেরী-ভবনের দ্বিতলে বসবাস করিতে থাকেন।

মে : কিন্তু স্বাস্থ্য আর ভাল হইল না, ক্রমশঃ মধুসূদন উত্থানশক্তি রহিত হইয়া পড়িলেন। এই দুঃসময়ে পত্নী হেনরিয়েটাও বিষম জ্বরে আক্রান্ত হন।

: বন্ধুবান্ধব এবং অনুরাগী জনের সহযোগিতায় মধুসূদন নিদারুণ পীড়িত অবস্থায় ইণ্টালীর বেনেপুকুরের বাসায় স্থানান্তরিত হন।

জুন : উত্তরোত্তর রোগের বৃদ্ধিতে আলীপুর জেনারেল হাসপাতালে মধুসূদনের অবস্থা শঙ্কাকুল।

জুন ২৬ : এদিকে ইণ্টালীর বেনেপুকুরের বাসাবাড়ীতে হেনরিয়েটা সবার অলক্ষ্যে শেষ নিশ্বাস ত্যাগ করিলেন। লোয়ার সার্কুলার রোডের সমাধি-ক্ষেত্রে হেনরিয়েটার শবদেহ সমাধিস্থ করা হইল।

: নিদারুণ সংবাদ মধুসূদন সহ্য করিতে পারিতেছেন না। কেবলই ভাবনা, শেষযাত্রায়ও বুঝি বা হেনরিয়েটা অনাদর লইয়াই বিদায় লইল। তাই নিঃশব্দ পদসঞ্চারে হাসপাতালকক্ষে প্রবিষ্ট ব্যারিস্টার মনমোহন ঘোষকে উৎকণ্ঠিত চিত্তে

জিজ্ঞাসা করিলেন মধুসূদন—…কোন ত্রুটি হয় নাই ত?—বিদ্যাসাগর, যতীন্দ্র, দিগম্বর এঁরা ছিলেন ত?…বার বার ম্যাকবেথের কয়েকটি চরণ মধুসূদন আবৃত্তি করিতে থাকেন—Tomorrow and-To morrow and To morrow ……………You see, Monu, my days are numbered, my hours are numbered, even my minutes are numbered. কিন্তু তুমি যদি কথা না দাও ত' মনু, তাহলে আমি মরেও যে শান্তি পাব না। If you have one bread, you must divide it between yourself and my chldren; if you say, you will, I depart with consolation. বলা বাহুল্য মনমোহন কথা দিয়েছিলেন এবং তা রক্ষা করিয়াছিলেন সর্বপ্রযত্নে।

জুন ২৮ : রেভারেণ্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় হাসপাতালে আসিয়া মধুসূদনের সহিত অনেকক্ষণ ধর্মকথা আলোচনা করিয়া সময়োচিত প্রার্থনা করেন এবং প্রথানুযায়ী মধুসূদনকে ভগবানের আশীষ প্রদান করেন।

জুন ২৯ : রবিবার। প্রাতঃকাল হইতেই মধুসূদনের জীবনীশক্তি ক্ষীণ হইতে ক্ষীণতর হইয়া আসিল। অবশেষে বেলা ২ ঘটিকার সময় পুত্র-কন্যা-জামাতা ও অন্যান্য বহুজনের সম্মুখে শেষ নিশ্বাস ত্যাগ করেন।

১৮৭৩ : জুন ৩০ : সোমবার অপরাহ্নে লোয়ার সার্কুলার রোডের সমাধিক্ষেত্রে শবদেহ পরিপূর্ণ মর্যাদার সহিত সমাধিস্থ করা হইল।